শ্রুতি ছিল, এখন নষ্ট হইয়া গিয়াছে, এইরূপ অনুমান করিতে হয়; ইহা শাস্ত্রীয় সিদ্ধান্ত; কিন্তু সেই স্মৃতিবাক্যের তাৎপর্য্য যদি দৃষ্টফলে পর্য্যবসিত হয়, তবে আর তাহার দ্বারা মূলান্তরের অনুমান হয় না *। বেদবহির্ভূত পাষণ্ডমত, নিজের খ্যাতি প্রতিপত্তির লোভেই প্রচারিত হয়। শাক্য প্রভৃতি পাষণ্ডগণ সর্ব্বত্র ধর্ম্মোপদেশ করিয়া থাকে, কিন্তু তাহারা কখনও প্রভূত হেতূপন্যাস ব্যতীত কোন উপদেশ করে না। অথচ তাহারা গৌতমাদি মুনির মত স্ব স্ব মতের বেদমূলকতা স্বীকার করে না। তাহারা যে সকল হেতুর নির্দ্দেশ করে, সেগুলি ধর্ম্ম হইতে অনেক দূরে অবস্থিত। অর্থাৎ তাহাদের উপদিষ্ট অনুষ্ঠেয় কার্য্যের কর্ত্তব্যতাবোধক যে সকল হেতু প্রদর্শন করে, তাহার সহিত স্বর্গাপবর্গসাধক ধর্ম্মের কোনও সম্বন্ধ নাই। [ মনুসংহিতায় ] বাক্যমাত্রের দ্বারাও যাহাদের অর্চ্চনা নিষিদ্ধ হইয়াছে, ইহারাই সেই পাষণ্ড, বিকর্ম্মস্থ ও হৈতুক। †

সাঙ্খ্য, যোগ, পাঞ্চরাত্র [ বৈষ্ণবতন্ত্রবিশেষ ], পাশুপত [ শৈবশাস্ত্রবিশেষ ], শাক্য [ বৌদ্ধ ], নির্গ্রন্থ [ জৈন ], এই সকল কর্ত্তৃক পরিগৃহীত ধর্ম্মাধর্ম্মপ্রতিপাদক গ্রন্থসমূহ বেদবিদ্‌গণের গ্রাহ্য নহে। লোকোপসংগ্রহ, লাভ, পূজা, খ্যাতি, এই সকল প্রয়োজনে ইহাদের গ্রন্থ কিঞ্চিৎ বেদমিশ্র ধর্ম্মের আবরণে আচ্ছাদিত

---

* স্মৃতিবাক্যগুলি দৃষ্টার্থ, অদৃষ্টার্থ ও দৃষ্টাদৃষ্টার্থ, এই তিন শ্রেণীতে বিভক্ত। "ন রাত্রৌ দধি ভুঞ্জীত" ইত্যাদি স্মৃতিবাক্য দৃষ্টার্থ। রাত্রিতে দধি ভোজন করিলে পীড়া হয়, এই দৃষ্ট ফল ভিন্ন ইহার অদৃষ্ট ফল কিছু নাই, এইজন্য ইহা দৃষ্টার্থ। "অশ্বযুক্‌কৃষ্ণপক্ষেতু শ্রাদ্ধং কুর্য্যাদ্দিনে দিনে" আশ্বিন মাসের কৃষ্ণপক্ষে প্রতিদিন শ্রাদ্ধ করিবে; ইহা অদৃষ্টার্থ, যেহেতু ইহার দৃষ্ট ফল কিছু উপলব্ধ হয় না। "পালাশং ধারয়েদ্দণ্ডম্" ইহা দৃষ্টাদৃষ্টার্থ; দণ্ডধারণের হিংস্র জন্তু প্রভৃতি হইতে আত্মরক্ষারূপ দৃষ্ট ফল উপলব্ধ হয়, কিন্তু পলাশের দণ্ডই ধারণ করিতে হইবে, ইহার কোন দৃষ্ট ফল উপলব্ধ হয় না, এইজন্য ইহা দৃষ্টাদৃষ্টার্থ।

† "পাষণ্ডিনো বিকর্ম্মস্থান্ বৈড়ালব্রতিকান্ শঠান্।
হৈতুকান্ বকবৃত্তীংশ্চ বাঙ্‌মাত্রেণাপি নার্চ্চয়েৎ।"

[ মনুসংহিতা, ৪।৩০ ]

পাষণ্ডী—সদাচারভ্রষ্ট, নাস্তিক। বিকর্ম্মস্থ—যাহারা শাস্ত্রবিহিত কর্ম্ম করে না, "কর্ম্মাকর্ম্ম বিকর্ম্মেতি বেদবাদো ন লৌকিকঃ" [ভাগবত, ১১।৩।৪৩]। "কর্ম্ম বিহিতম্। অকর্ম্ম তদ্বিপরীতং নিষিদ্ধম্। বিকর্ম্ম বিগতং কর্ম্ম বিহিতাকরণম্ [ শ্রীধরস্বামী ]। হৈতুক—যাহারা যুক্তি দেখাইয়া সৎকর্ম্মে সন্দেহ জন্মায়, "সন্দেহকৃৎ হেতুভির্যঃ সৎকর্ম্মসু স হৈতুকঃ"।

সর্ব্বসমো ভবেৎ। ৪৪

সর্ব্বসম হইবে।

তাৎপর্য্য। কৌলশাস্ত্রের সমস্ত আচারের নিষ্কর্ষ করিয়া বিধান করিতেছেন—সর্ব্বসম হইবে, অর্থাৎ প্রাণিমাত্রকে এবং স্থাবরমাত্রকেও আত্মতুল্য মনে করিবে। কৌলশাস্ত্রের মুখ্য প্রতিপাদ্য—আত্মজ্ঞান বা ব্রহ্মজ্ঞান; স্থাবরজঙ্গমাত্মক জগৎ ব্রহ্মসত্তায় নিমগ্ন, অতএব কৌলসাধকের পক্ষে সমস্তই আত্মতুল্য।

স মুক্তো ভবতি। ৪৫

সে মুক্ত হয়।

তাৎপর্য্য। যে কৌলসাধক তাদৃশ অর্থাৎ সর্ব্বাত্মতারূপ আত্মজ্ঞান লাভ করিয়াছেন, তিনি সদ্যই মুক্তিলাভ করেন। কিঞ্চিৎ ন্যূন আত্মজ্ঞানী ক্রমে ক্রমে মুক্তিলাভ করেন।

পঠেদেতানি সূত্রাণি প্রাতরুত্থায় দেশিকঃ।
আজ্ঞাসিদ্ধির্ভবেত্তস্য ইত্যাজ্ঞা পারমেশ্বরী॥

যশ্চাচারবিহীনোঽপি যো বা পূজাং ন কুর্ব্বতে।
যদি জ্যেষ্ঠং ন মন্যেত নন্দতে নন্দনে বনে॥

শং নঃ কৌলিকঃ।
ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ।
কৌলোপনিষৎ সমাপ্তা।

যিনি প্রাতঃকালে উঠিয়া [ অর্থানুসন্ধানপূর্ব্বক ] এই সূত্র পাঠ করেন, তিনিই দেশিক [ উপদেশক অর্থাৎ উপযুক্ত উপদেশদাতা ]। তাঁহার আজ্ঞাসিদ্ধি [ অপ্রতিহতাজ্ঞতা অর্থাৎ যাহাকে যাহা বলিবেন, তাহাই হইবে ] জন্মে। ইহা পরমেশ্বরের আজ্ঞা [ অতএব ইহাতে অবিশ্বাস করিবে না ]।

যিনি পূর্ব্বোক্ত আচারের অনুষ্ঠান করেন না, [সংশয়াপন্ন হইয়া তদুক্তপ্রকার] পূজাও করেন না, কৌলমার্গকে জ্যেষ্ঠ অর্থাৎ সর্ব্বোত্তম বলিয়াও মনে করেন না,

---

কিঞ্চিন্মাত্রও বিচলিত হইবেন না। "কৌলপ্রতিষ্ঠাং ন কুর্য্যাৎ" এই সূত্রের দ্বারা প্রতিপাদিত হইতেছে—সন্ন্যায়ের উপন্যাসে নিপুণ কৌলসাধক বাদিপরাজয়পূর্ব্বক স্বমত স্থাপনে সমর্থ হইলেও গোপনীয়তাভঙ্গভয়ে তাহা করিবেন না।

মনে না করিলে অন্য কাম্য কর্ম্মে প্রবৃত্তি হইতে পারে না; এই লঘুত্বজ্ঞান সিদ্ধির হানিকারক। কৌলসাধকের আত্মজ্ঞান ভিন্ন অন্য কাম্য বস্তু নাই, এইজন্যও তিনি কাম্য কর্ম্ম পরিত্যাগ করিবেন। নিত্য নৈমিত্তিক কর্ম্ম না করিলে বিধিলঙ্ঘনজন্য প্রত্যবায় হইবে, এবং নিত্য নৈমিত্তিক কর্ম্ম চিত্তশুদ্ধির দ্বারা আত্মজ্ঞানের সাধক; অতএব নিত্য নৈমিত্তিক কর্ম্ম পরিত্যাগ করিবে না। নিত্য নৈমিত্তিক কর্ম্ম এবং তাহার অঙ্গীভূত ব্রতও করিতে হইবে। সিদ্ধিলাভ অর্থাৎ আত্মজ্ঞান লাভ হইলে নিত্য নৈমিত্তিক কর্ম্মেরও প্রয়োজন হয় না, ২১শ সূত্রের ব্যাখ্যায় ইহাই উক্ত হইয়াছে।

### ন তিষ্ঠেন্নিয়মেন। ৪১

কোনও নিয়ম প্রতিপালন করিবে না।

তাৎপর্য্য। ইহা পূর্ব্বসূত্রেরই বিবরণ। নির্ব্বন্ধরূপ নিয়ম আত্মানুসন্ধানের বিরোধী, এই জন্য তাহা পরিত্যাজ্য।

### নিয়মান্ন মোক্ষঃ। ৪২

যেহেতু নিয়মে মুক্তি হয় না।

তাৎপর্য্য। "নিয়মাৎ" হেতু-অর্থে পঞ্চমীনির্দ্দেশ। নিয়মে আত্মানুসন্ধানের অভাব আছে, সেই হেতু মুক্তিতে বিলম্ব; ইহাই হেত্বর্থ। নিয়মে মুক্তি হয় না বলিয়াই নিয়ম প্রতিপালন করিবে না, এইরূপে পূর্ব্বসূত্রের সহিত অন্বয় করিতে হইবে।

### কৌলপ্রতিষ্ঠাং ন কুর্য্যাৎ। ৪৩

গোপনীয়তারক্ষার জন্য কৌলমার্গস্থাপনের চেষ্টা করিবে না।

তাৎপর্য্য। যদি কোন ন্যায়োপন্যাসনিপুণ কৌলসাধক সন্ন্যায়ের দ্বারা কৌলমার্গস্থাপনে সমর্থ হন, তথাপি তাহা করিবেন না; যেহেতু তর্ক করিতে গেলেই ইহার গোপনীয়তা নষ্ট হইবে। এই জন্যই কৌলশাস্ত্রের নিবন্ধকারগণ নিতান্ত গোপনীয় সাম্প্রদায়িক বিষয়গুলির গোপনীয়তারক্ষার জন্য তত্তৎস্থলে "গুরুমুখাদেব জ্ঞেয়ম্" গুরুর মুখ হইতে জানিয়া লইবে, এইরূপ লিখিয়া গিয়াছেন। *

* "অন্যায়ো ন্যায়ঃ" [২৯] এই সূত্রের প্রতিপাদ্য বিষয়—সন্ন্যায়ের উপন্যাসে অসমর্থ কৌলসাধক তর্কে পরাজিত হইলেও স্বীয় আচারের প্রতি বিশ্বাস হারাইবেন না এবং

